erative Joint Farming Society Limited.

(Attention called by Shri Gourhari Adak on the 4th April, 1986.)

**শ্রী নীহারকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার সদস্য শ্রী গৌরহরি আদক কর্তৃক ভাগিরথী কো-অপারেটিভ জয়েন্ট ফার্মিং সোসাইটি লিমিটেডের ম্যানেজিং কমিটির নিয়ম-বহির্ভূত কার্যকলাপ বিষয়ে উত্থাপিত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের পরিপ্রেক্ষিতে আমি আজ নিম্নলিখিত বিবৃতি পেশ করিতেছি।

উক্ত সোসাইটি ম্যানেজিং কমিটি কর্তৃক নিয়ম-বহির্ভূত বিভিন্ন ব্যয় এর অভিযোগ সরকারের গোচরে আসে। তাহার পরিপ্রেক্ষিতে হাওড়া জেলার সমবায় সমিতি সমূহের সহ-নিয়ামক মহাশয়কে তদন্তের ভার দেওয়া হয়। তাহার পেশ করা তদন্ত রিপোর্ট বিবেচনা করিয়া নিম্নলিখিত ব্যবস্থাদি ইতিমধ্যে গ্রহণ করা হইয়াছে ঃ—

(ক) শ্রী বারিদবরণ ব্যানার্জি, শ্যামপুর ২নং উন্নয়ন ব্লকের সমবায় সমিতি সমূহের পরিদর্শক মহাশয়কে সমবায় সমিতি সমূহের আইনের ২৪নং ধারা মতে উক্ত সোসাইটির একজিকিউটিভ অফিসার হিসাবে নিয়োগ করা হইয়াছে; এবং

(খ) শ্রী সন্তোষকুমার ব্যানার্জি, ডিস্ট্রিক্ট অডিটর অব কো-অপারেটিভ সোসাইটিজ, হাওড়াকে, সমবায় সমিতি সমূহের আইনের ৮৪নং ধারামতে উক্ত সোসাইটির গঠন, কার্যাবলী এবং আর্থিক অবস্থা সম্পর্কে অনুসন্ধান করিয়া আগামী ৩১শে মে, ১৯৮৬ তারিখের মধ্যে তাহার তদন্ত রিপোর্ট সরকারের কাছে পেশ করিতে নির্দেশ দেওয়া হইয়াছে। ঐ রিপোর্ট সরকারের হস্তগত হইলে উক্ত সোসাইটির ম্যানেজিং কমিটির নিয়ম-বহির্ভূত কার্যকলাপ এবং তজ্জনিত আর্থিক লোকসানের জন্য দায়ী ব্যক্তি অথবা ব্যক্তিদের বিরুদ্ধে যথাযোগ্য ব্যবস্থা গ্রহণ করা হইবে।

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-charge of Commerce and Industries Department to make a statement on the subject of Closure of the Palassey sugar Mill in Nadia district.

(Attention called by Shri Sk. Imajuddin on the 17th April, 1986.)

**শ্রী নির্মলকুমার বসু ঃ**

বিষয় ঃ—

নদীয়া জেলার পলাশীর চিনিকলটি বহুদিন থেকে বন্ধ হয়ে থাকার কারণ সম্পর্কে।

উত্তর ঃ— 'দি রামনগর কেন অ্যান্ড সুগার কোম্পানি লিমিটেড এর মালিকানাধীন নদীয়া জেলার পলাশী চিনিকলটি দৈনিক ১২০০ মেট্রিক টন আখ মাড়াই ক্ষমতাসম্পন্ন। কিন্তু পুরানো আমলের যন্ত্রপাতির দরুন এই কলটির বর্তমান আখ মাড়াই ক্ষমতা দৈনিক ৬৬০ মেট্রিক টনের মধ্যেই সীমাবদ্ধ রয়েছে। এই কোম্পামির অধীনে রাজস্থানের জয়পুর একটি বনস্পতি কারখানাও আছে। ১৯৬৮-৬৯ সাল থেকে ১৯৮২-৮৩ সালের মধ্যে উক্ত কোম্পানি পলাশী চিনিকলের তহবিল থেকে ১ কোটি ৯০ লক্ষ টাকা বনস্পতি কারখানায় বিনিয়োগ

করেছে। গত কয়েক বৎসর পলাশী চিনিকলটির কার্যাবলী সন্তোষজনক নয়। এর মূল কারণ আর্থিক অনটন ও যথেষ্ট পরিমাণে আখ সংগ্রহের অসুবিধা। উক্ত চিনিকলের নিকটবর্তী এলাকায় যথেষ্ট সংখ্যক গুড় উৎপাদক অধিক মূল্যে আখ সংগ্রহ করার ফলে পলাশী চিনিকলের কর্তৃপক্ষ যথেষ্ট উচ্চ মূল্য দিয়েও আখ সংগ্রহ করতে পারে নি। ফলে ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ মরশুমে উক্ত চিনিকলটি মাত্র অল্প কিছুদিন চালু রাখা সম্ভবপর হয়েছিল। আর্থিক অনটনের জন্য পলাশী মিলের কর্তৃপক্ষ নিজস্ব জমিতেও আখ উৎপাদনের ব্যবস্থা গ্রহণ করতে পারে নি। এই চিনিকলটির পুনর্বাসন ও আধুনিকীকরণের জন্য উক্ত কোম্পানি একটি দীর্ঘমেয়াদী প্রকল্প গ্রহণ করেছেন। এই প্রকল্প অনুযায়ী গত আখ মাড়াই মরশুমে চিনিকলটি চালু করার জন্য 'স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়া-র কাছে কার্যকর মূলধন (Working Capital)-এর জন্য ঋনের আবেদন করেছিল। এই প্রসঙ্গে স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়া প্রস্তাব করে যে (১) পলাশী চিনিকলটিকে 'রিলিফ আন্ডারটেকিং' হিসাবে ঘোষণা করতে হবে এবং (২) উক্ত মিল এলাকায় আখ মাড়াই কলগুলির কাজ-কর্মের উপর নিষেধাজ্ঞা বিধিবদ্ধ করতে হবে। উক্ত চিনিকলটির আর্থিক পুনর্বাসন ও সুষ্ঠু পরিচালনার জন্য রাজ্য সরকার যথাসময়ে পলাশী চিনিকলটিকে 'রিলিফ আন্ডারটেকিং হিসাবে ঘোষণা করেছে এবং 'সুগার কেন (কন্ট্রোল) অর্ডার, ১৯৬৬ অনুযায়ী পলাশী চিনিকলের এলাকাধীনে তিনটি ব্লকে গুড় উৎপাদন নিষিদ্ধ করে গত ডিসেম্বর মাসে এক আদেশ জারি করেছেন। স্টেট ব্যাঙ্কের আরোপিত উক্ত শর্ত দুটি পূরণ করা ছাড়াও ঐবিষয়ে অনুষ্ঠিত আলোচনার সময় শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ও ব্যাঙ্ক কর্তৃপক্ষকে মিলটিকে প্রয়োজনীয় আর্থিক সাহায্য দানের বিষয়টি সহানুভূতির সঙ্গে বিবেচনা করতে অনুরোধ করেন। এসব সত্ত্বেও স্টেট ব্যাঙ্ক কর্তৃপক্ষ মিলটির লাভজনক অবস্থায় উত্তরণের সম্ভাবনা সম্বন্ধে নিঃসন্দেহ হতে না পারায় বিষয়টি আরও পর্যালোচনা করে দেখতে চান। ব্যাঙ্কের কাছ থেকে আর্থিক সহায়তা না পাওয়ায় মিলটি গত মরশুমে (১৯৮৫-৮৬) চালু করা সম্ভবপর হয়নি। ইতিমধ্যে মিল কর্তৃপক্ষ নিজস্ব জমিতে এবং মিল এলাকায় চাষীদের মারফত আখ উৎপাদন বৃদ্ধির জন্য যে প্রকল্প গ্রহণ করেছেন ও কেন্দ্রীয় সরকারের 'সুগার ডেভেলপমেন্ট ফান্ড' থেকে এবং আর্থিক সংস্থার কাছ থেকে সাহায্য পাবার জন্য যে ব্যবস্থা গ্রহণ করেছেন তাতে আগামী মরশুমে পলাশী চিনিকলটি সন্তোষজনকভাবে চালু করা সম্ভব হবে বলে আশা করা যায়।

ইতিমধ্যে মিলটির আধুনিকীকরণের জন্য (Modernisation) পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন পর্ষদ (W. B. I. D. C.) থেকে ১০ লক্ষ টাকা ঋণ হিসাবে দেওয়া হয়েছে।

[2-10 — 2-20 P.M.]

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of Metropolitan Development Department to make a statement on the subject of reported collapse of a portion of the approach road to Second Hooghly Bridge on the 20th April, 1986 causing injury to a number of persons.

(Attention called by Sarbashri Deba Prasad Sarkar, Shish Mohammad, Shamsuddin Ahmed, Gyan Singh Sohanpal, Sadhan Chattopadhyay, Sumanta Kumar Hira and Ambica Banerjee on the 21st April, 1986.)